এতৎ পুরাণং পরমং ভাষিতং কূর্ম্মরূপিণা।
সাক্ষাদ্দেবাধিদেবেন বিষ্ণুনা বিশ্বযোনিনা॥
যঃ পঠেৎ সততং ভক্ত্যা নিয়মেন সমাহিতঃ।
সর্ব্বপাপবিনির্ম্মুক্তো ব্রহ্মলোকে মহীয়তে॥১২৪
লিখিত্বা চৈব যো দদ্যাদ্বৈশাখে কার্ত্তিকেঽপি বা
বিপ্রায় বেদবিদুষে তস্য পুণ্যং নিবোধত॥১২৫
সর্ব্বপাপবিনির্ম্মুক্তঃ সর্ব্বৈশ্বর্য্যসমন্বিতঃ।
ভুক্ত্বা তু বিপুলান্মর্ত্ত্যো ভোগান্ দিব্যান্ সুশোভনান॥১২৬
ততঃ স্বর্গাৎ পরিভ্রষ্টো বিপ্রাণাং জায়তে কুলে
[illegible]সংস্কারমাহাত্ম্যাদ্ব্রহ্মবিদ্যামবাপ্নুয়াৎ॥১২৭
[illegible]ধ্যায়মেবৈকং সর্ব্বপাপৈঃ প্রমুচ্যতে।
[illegible] বিচারয়েৎ সম্যক্প্রাপ্নোতি পরমং পদম্
[illegible]ধ্যেতব্যমিদং পুণ্যং বিপ্রৈঃ পর্ব্বণি পর্ব্বণি।
[illegible]তব্যঞ্চ দ্বিজশ্রেষ্ঠা মহাপাতকনাশনম্॥১২৯
[illegible] পুরাণানি সেতিহাসানি কৃৎস্নশঃ।
[illegible]কেদমেতদেবাতিরিচ্যতে॥১৩০

ধর্ম্মনৈপুণ্যকামানাং জ্ঞাননৈপুণ্যকামিনাম্।
ইদং পুরাণং মুক্ত্বৈকং নান্যৎ সাধনকং পরম্॥
যথাবদত্র ভগবান্ দেবো নারায়ণো হরিঃ।
কীর্ত্ত্যতে হি যথা বিষ্ণুর্ন তথান্যেষু সুব্রতাঃ॥
ব্রাহ্মী পৌরাণিকী চেয়ং সংহিতা পাপনাশিনী।
অত্র তৎ পরমং ব্রহ্ম কীর্ত্ত্যতে হি যথার্থতঃ॥
তীর্থানাং পরমং তীর্থং তপসাঞ্চ পরং তপঃ।
জ্ঞানানাং পরমং জ্ঞানং ব্রতানাং পরমং ব্রতম্
নাধ্যেতব্যমিদং শাস্ত্রং বৃষলস্য চ সন্নিধৌ।
যোঽধীতে চৈব মোহাত্মা স যাতি নরকান্ বহূন্
শ্রাদ্ধে বা দৈবিকে কার্য্যে শ্রাবণীয়ং দ্বিজাতিভিঃ
যজ্ঞান্তে তু বিশেষেণ সর্ব্বদোষবিশোধনম্॥
মুমুক্ষূণামিদং শাস্ত্রমধ্যেতব্যং বিশেষতঃ।
শ্রোতব্যঞ্চাথ মন্তব্যং বেদার্থপরিবৃংহণম্॥১৩০

[illegible]গমন করিলেন। এই শ্রেষ্ঠ পুরাণ বিশ্বযোনি কূর্ম্মরূপী ভগবান [illegible] বলিয়াছেন। যে ব্যক্তি [illegible] হইয়া ভক্তিপূর্ব্বক সতত এই [illegible]মশঃ পাঠ করে, সে সর্ব্বপাপবিনি-[illegible] হইয়া ব্রহ্মলোকবাসী হয়। এই পুরাণ [illegible] যে ব্যক্তি বৈশাখ মাসে বা কার্ত্তিক [illegible] বেদবিদ্ ব্রাহ্মণকে দান করে, তাহার [illegible] শ্রবণ কর। সর্ব্বপাপবিনির্ম্মুক্ত ও [illegible]সমন্বিত হইয়া সেই মনুষ্য স্বর্গে [illegible] বিপুল সুখ অনুভব করিয়া স্বর্গ [illegible]বসানে ব্রাহ্মণকুলে জন্মগ্রহণ করে এবং [illegible]সংস্কারবশে জ্ঞান লাভ করে। এই [illegible]ের এক অধ্যায় পাঠ করিলে সর্ব্বপাপ-[illegible]মুক্ত হয়; আর যে সম্যক্রূপে অর্থবিচার [illegible] সমর্থ, সে ব্যক্তি পরমপদ প্রাপ্ত হয়। [illegible]দ্বিজশ্রেষ্ঠগণ! মহাপাতকনাশক এই পুরাণ প্রতি পর্ব্বদিনে বিপ্রগণের অধ্য-[illegible] শ্রবণীয়। (তুলনারূপ-তুলাদণ্ডে) [illegible] সমস্ত পুরাণ ও ইতিহাস, অপর-

দিকে এই কূর্ম্মপুরাণমাত্র রাখিলে, এই কূর্ম্ম-পুরাণই অতিরিক্ত হয়। ১২১—১৩০। ধর্ম্ম-নৈপুণ্যকামীই হউক আর জ্ঞাননৈপুণ্যকামীই হউক, উভয়বিধ ব্যক্তিগণের পক্ষেই এই পুরাণ ভিন্ন অন্য কোনও সাধন নাই। এই পুরাণে ভগবান নারায়ণ বিষ্ণু যেরূপ যথাযথ কীর্ত্তিত হইয়াছেন, অন্য কোনও পুরাণে সেরূপ কীর্ত্তিত হন নাই। এই পৌরাণিকী ব্রাহ্মী-সংহিতা সর্ব্বপাপনাশিনী, যেহেতু এই সংহিতায় সেই পরমব্রহ্ম যথার্থরূপে কীর্ত্তিত হইয়াছেন। এই ব্রাহ্মী-সংহিতা তীর্থের মধ্যে পরমতীর্থ, তপস্যার মধ্যে পরমতপস্যা, জ্ঞানের মধ্যে পরমজ্ঞান ও ব্রতের মধ্যে পরমব্রতস্বরূপ। শূদ্রের সন্নিধানে এই শাস্ত্র পাঠ করা উচিত নহে। মোহান্বিত হইয়া যে ব্যক্তি শূদ্রসমীপে ইহা পাঠ করে, সে বহুতর নরকে গমন করে। শ্রাদ্ধে বা দৈব-কার্য্যে, দ্বিজগণ, নিমন্ত্রিত ব্রাহ্মণগণকে এই শাস্ত্র শ্রবণ করাইবেন। যজ্ঞাবসানেও এই সর্ব্বদোষবিনাশক শাস্ত্র শ্রবণ করান উচিত। বেদার্থের পরিপোষক এই শাস্ত্র বিশেষতঃ মুমুক্ষুগণের অধ্যয়ন, শ্রবণ এবং চিন্তা করা উচিত। এই শাস্ত্র জানিয়া যে ব্যক্তি ভক্তি-

শ্রাবয়েদ্বা দ্বিজান্ শ্রোত্রান্ আম্নায়ভক্তিসংযুতান্।
সর্ব্বপাপবিনির্মুক্তো ব্রহ্মসাযুজ্যমাপ্নুয়াৎ ॥১৩৮
যোহশ্রদ্দধানে পুরুষে দদ্যাচ্চাধার্ম্মিকে তথা।
স প্রেত্য গত্বা নিরয়ান্ শুনাং যোনিং ব্রজত্যধঃ
নমস্কৃত্য হরিং বিষ্ণুং জগদ্‌যোনিং সনাতনম্।
অধ্যেতব্যমিদং শাস্ত্রং কৃষ্ণদ্বৈপায়নং তথা ॥
ইত্যাজ্ঞা দেবদেবস্য বিষ্ণোরমিততেজসঃ।
পারাশর্য্যস্য বিপ্রর্ষের্ব্যাসস্য চ মহাত্মনঃ ॥ ১৪১
শ্রুত্বা নারায়ণাদ্দেবান্নারদো ভগবানৃষিঃ।
গৌতমায় দদৌ পূর্ব্বং তস্মাচ্চৈব পরাশরঃ ॥১৪২
পরাশরোহপি ভগবান গঙ্গাদ্বারে মুনীশ্বরঃ।
মুনিভ্যঃ কথয়ামাস ধর্ম্মকামার্থমোক্ষদম্ ॥ ১৪৩
ব্রহ্মণা কথিতং পূর্ব্বং সনকায় চ ধীমতে।
সনৎকুমারায় তথা সর্ব্বপাপপ্রণাশনম্ ॥ ১৪৪
সনকাদ্ভগবান্ সাক্ষাদ্দেবলো যোগবিত্তমঃ।
অবাপ্তবান্ পঞ্চশিখো দেবলাদিদমুত্তমম্ ॥ ১৪৫
সনৎকুমারাদ্ভগবান্ মুনিঃ সত্যবতীসুতঃ।
লেভে পুরাণং পরমং ব্যাসঃ সর্ব্বার্থসঞ্চয়ম্ ॥১৪৬
তস্মাদ্‌ব্যাসাদহং শ্রুত্বা ভবতাং পাপনাশনম্।
উচিবান্ বৈ ভবদ্ভিশ্চ দাতব্যং ধার্ম্মিকে জনে
তস্মৈ ব্যাসায় গুরবে সর্ব্বজ্ঞায় মহর্ষয়ে।
পারাশর্য্যায় শান্তায় নমো নারায়ণাত্মনে ॥ ১৪৮
যস্মাৎ সঞ্জায়তে কৃৎস্নং যত্র চৈব প্রলীয়তে।
নমস্তস্মৈ পরেশায় বিষ্ণবে কূর্ম্মরূপিণে ॥ ১৪৯

ইতি শ্রীকৌর্ম্মে মহাপুরাণে উপরিভাগে
প্রতিসর্গাদিকথনং নাম চতুশ্চত্বা-
রিংশোহধ্যায়ঃ ॥ ৪৪ ॥

---

শুদ্ধ ব্রাহ্মণগণকে বিধানানুসারে শ্রবণ করান, তিনি সর্ব্বপাপরহিত হইয়া ব্রহ্মসাযুজ্য লাভ করেন। যে ব্যক্তি অশ্রদ্ধাবান বা অধার্ম্মিক পুরুষকে এই শাস্ত্র শ্রবণ করায়, সে পরলোকে নিরয়গামী হইয়া ভূতলে কুকুর-যোনিতে জন্মগ্রহণ করে। জগদ্‌যোনি সনাতন বিষ্ণু হরি ও কৃষ্ণ-দ্বৈপায়নকে নমস্কার করিয়া এই পুরাণশাস্ত্র অধ্যয়ন করিবে; অমিততেজাঃ দেবদেব বিষ্ণুর ইহা আজ্ঞা ও পারাশর্য্য মহাত্মা ব্যাসেরও এই আজ্ঞা। ১৩৯—১৪০। ভগবান্ নারদ ঋষি নারায়ণ-মুখে এই পুরাণ শ্রবণ করিয়া গৌতমকে দান করিয়াছিলেন; গৌতম হইতে পরাশর প্রাপ্ত হইয়াছিলেন। হে মুনীন্দ্রগণ! ভগবান্ পরাশর ধর্ম্ম-কামার্থমোক্ষপ্রদ এই পুরাণ গঙ্গাদ্বারে মুনিগণ-সমীপে বলিয়াছিলেন। আর এই সর্ব্বপাপনাশক পুরাণ পূর্ব্বকালে ব্রহ্মা নিজ পুত্র ধীমান্ সনক ও সনৎকুমারের নিকট বলিয়াছিলেন। সনক হইতে যোগ-বিত্তম ভগবান দেবল-মুনি এবং দেবল হইতে এই উত্তম পুরাণ পঞ্চশিখমুনি অবগত হইয়াছিলেন। আর সনৎকুমার হইতে সত্য-বতীসুত ভগবান্ বেদব্যাস মুনি এই সর্ব্বার্থ-সংগ্রহ পরম পুরাণ লাভ করিয়াছিলেন। পরে বেদব্যাসের নিকট শ্রবণ করিয়া আমি এই পাপনাশক পুরাণ আপনাদের নিকট কীর্ত্তন করিলাম। আপনারাও ধার্ম্মিক ব্যক্তির সমীপে ইহা প্রকাশ করিবেন। সেই নারায়ণাত্মা, শমগুণাস্পদ, পরাশরনন্দন, সর্ব্বজ্ঞ মহর্ষি, গুরু বেদব্যাসকে প্রণাম করি; আর যাঁহা হইতে সমস্ত জগতের উৎপত্তি, যাঁহাতে সমস্ত জগৎ লীন হইয়া থাকে, কূর্ম্মরূপী সেই পরমেশ্বর বিষ্ণুকে নমস্কার করি। ১৪১-১৪৯।

চতুশ্চত্বারিংশ অধ্যায় সমাপ্ত। ৪৪।

---

উপরিভাগঃ সমাপ্তঃ।

---

সমাপ্তমিদং কূর্ম্মপুরাণম্।